জীবনস্রোতেরই অঙ্গ; তাহারা বুদ্ধি হইতে সম্পূর্ণরূপে বিচ্ছিন্নও নহে। সুতরাং কল্পনা ও অনুভূতি দিয়া যে চিত্র আঁকা যায় তাহার মধ্যে জীবনবেদের সঙ্কেত পাওয়া যাইতে পারে এবং সেই সঙ্কেত হয়ত নিছক বুদ্ধিগ্রাহ্য প্রমাণ হইতে সত্যতর। ('পথের দাবী' উপন্যাসে, বিশেষ করিয়া তাহার নামকরণে, শরৎচন্দ্রের জীবনবেদের সুস্পষ্টতম ইঙ্গিত পাওয়া যায়। ক্ষমাহীন, প্রীতিহীন সমাজ ও ধর্মের দ্বারা যে নারী লাঞ্ছিত ও উপদ্রুত হইয়াছে তাহার ভালবাসিবার অপরাজেয় অধিকারকে শরৎচন্দ্র স্বীকার করিয়াছেন। ইহাই তাঁহার উপন্যাসের বৈশিষ্ট্য,) এবং এই স্বীকৃতি চরমে পঁহুছিয়াছে 'গৃহদাহ' উপন্যাসে যেখানে একই নারীহৃদয়ে পরস্পরবিরোধী প্রণয় সঞ্চারিত হইয়াছে। (নারীর এই অধিকারকে পথের দাবী বলিয়া অভিনন্দিত করা যাইতে পারে এবং এই পথের দাবীই শরৎসাহিত্যের গোড়ার কথা। 'পথের দাবী' রাজনৈতিক বিপ্লবের উপন্যাস, কিন্তু ইহার দ্যোতনা অতিশয় ব্যাপক। সমিতির সঙ্গে প্রথম পরিচয়ে দেখি একটি রমণী স্বামীকে পরিত্যাগ করিয়া দেশের কাজে আত্মোৎসর্গ করিতে চাহে; তাহার স্বামীর বন্ধু তাহাকে ফিরাইয়া লইতে আসিয়াছে চিরাচরিত সতীত্বের দোহাই দিয়া। সমিতির সভানেত্রীর কাছে চিরাচরিত সতীত্বের কোন মূল্য নাই; সে নবতারার ব্যক্তিস্বাতন্ত্র্যের দাবী স্বীকার করিয়া লইয়াছে। পথের দাবীর স্রষ্টা সব্যসাচী বলিয়াছেন, "জীবনযাত্রায় মানুষের পথ চল্‌বার অধিকার যে কত বড় এবং কত পবিত্র সেই সমস্ত সত্যটাই মানুষ যেন ভুলে গেছে। আপনারা অর্থাৎ দলের সভ্য যাঁরা তাঁরা নিজেদের সমস্ত জীবন দিয়ে এই কথাটাই মানুষকে স্মরণ করিয়ে দিতে চান।" ভারতী বলিয়াছে, "আমরা সবাই পথিক। মানুষের মনুষ্যত্বের পথে চলবার সর্বপ্রকার দাবী স্বীকার করে আমরা সকল বাধা ভেঙে-চুরে চলবো। আমাদের পরে যারা আসবে তারা যেন নিরুপদ্রবে হাঁটতে পারে। তাদের অবাধ মুক্ত গতিকে কেউ যেন না রোধ করতে পারে, এই আমাদের পণ।") এই যে পথ চলিবার অবাধ অধিকারের দাবী ইহাই শরৎচন্দ্র পার্বতী, রমা, সাবিত্রী, রাজলক্ষ্মী প্রভৃতির পক্ষ অবলম্বন করিয়া ঘোষণা করিয়াছেন; ইহাই রাজনৈতিক উপন্যাস ও সামাজিক উপন্যাসের মধ্যে সংযোগ-সূত্র। ('পথের দাবী' রাষ্ট্রনৈতিক বিপ্লবের উপন্যাস, কিন্তু ইহার একটি তাৎপর্য আছে যাহা সামাজিক। অপূর্ব শুদ্ধাচারী বাঙালী ব্রাহ্মণ, ইহা তাহার ব্যক্তিগত প্রবৃত্তি যাহা পথের দাবীর সভ্যরা অত্যন্ত সম্মান করিয়া চলে। কিন্তু এই নিষ্ঠাবান্ ব্রাহ্মণের অতি নিষ্ঠাবান্ পাচকের জীবন

রক্ষা হইয়াছে খ্রীষ্টান ভারতীর হাতের জল খাইয়া। তারপর ভারতী অপূর্বকে প্রাণ দিয়া ভালবাসে এবং ভারতীর প্রতিও অপূর্বর হৃদয় আকৃষ্ট হইয়াছে। এই যে উভয়ের পরস্পরের প্রতি অনুরাগ—ইহার মধ্যে ব্যবধান সৃষ্টি করিয়াছে অপূর্বর ধর্মবিশ্বাস। যদি প্রণয়ের পথের দাবীকে শিরোধার্য করিতে হয় তাহা হইলে অপূর্বর ব্যক্তিগত প্রবৃত্তিকে সম্মান করা যায় না। অপূর্ব ও ভারতীর সমস্যার শেষ সমাধানের কোন চিত্র আঁকা হয় নাই, সামাজিক আচার ব্যক্তির পথকে কেমন করিয়া কণ্টকাকীর্ণ করে শুধু তাহার প্রতি ইঙ্গিত করিয়াই গ্রন্থকার উপন্যাসের যবনিকা টানিয়াছেন।)

সামাজিক সমস্যার উল্লেখ থাকিলেও 'পথের দাবী' রাষ্ট্রনৈতিক বিপ্লবের উপন্যাস এবং সেইভাবেই ইহার বিচার করিতে হইবে। রাজনৈতিক বিপ্লবকে উপজীব্য করিয়া বাংলা সাহিত্যে বহু উপন্যাস লিখিত হইয়াছে। বঙ্কিমচন্দ্রের 'আনন্দমঠ', রবীন্দ্রনাথের 'চার অধ্যায়', শরৎচন্দ্রের 'পথের দাবী'র নাম এই সম্পর্কে সর্বাগ্রে উদিত হইবে। আধুনিক ঔপন্যাসিকেরাও এই বিষয় লইয়া উপন্যাস রচনা করিয়াছেন; তন্মধ্যে সর্বশ্রেষ্ঠ রচনা শ্রীযুক্ত গোপাল হালদারের 'একদা'। এই সকল উপন্যাসের মধ্যে 'চার অধ্যায়' সর্বনিকৃষ্ট। বিভীষিকাপন্থায় মানুষের কিরূপ পতন হয় রবীন্দ্রনাথ তাহার চিত্র আঁকিয়াছেন, কিন্তু তিনি ইহাকে গভীরভাবে উপলব্ধি করিতে পারেন নাই। তাঁহার নায়ক-নায়িকারা এই পথে আসিয়াছে দেশাত্মবোধের প্রেরণায় নহে; ব্যক্তিগত কারণে। কেহ কাকার সংসার হইতে পলাইতে চাহিয়াছে, কেহ ল্যাবরেটরীতে বিজ্ঞানচর্চা করিতে না পারিয়া ক্ষোভ মিটাইতে আসিয়াছে, কেহ প্রণয়ের আহ্বানে সাড়া দিতে যাইয়া গুপ্তসমিতিতে জড়াইয়া গিয়াছে। ইহার কেহই খাঁটি দেশপ্রেমিক নহে। বিপ্লবীদের পন্থা যতই বিভীষিকাময় হউক তাহাদের প্রেরণা আসে স্বাধীনতা-আকাঙ্ক্ষা হইতে। রবীন্দ্রনাথ বিভীষিকাপন্থার স্বরূপ চিনিতে পারেন নাই; সুতরাং তাঁহার চিত্র হইয়াছে বিকৃত। বঙ্কিমচন্দ্র সত্যানন্দের দেশপ্রেমের জীবন্ত চিত্র আঁকিয়াছেন, কিন্তু তিনি মহাপুরুষের মুখ দিয়া সত্যানন্দের সাধনার সঙ্কীর্ণতা প্রচার করিয়াছেন। মহাপুরুষ সত্যানন্দকে নিয়োজিত করিয়াছিলেন, সঙ্কট মুহূর্তে তিনি কাহিনীতে উপনীত হইয়াছেন, কিন্তু উপন্যাসের ঘটনার সঙ্গে তাঁহার সংযোগ নিবিড় নহে। গোপাল হালদারের অন্তর্দৃষ্টি অতিশয় গভীর; তিনি বিভীষিকাপন্থার অনিবার্য ব্যর্থতা ও অনতিক্রম্য আকর্ষণের চিত্র আঁকিয়াছেন একটি নায়ককে কেন্দ্র করিয়া। এই নায়ক সম্পূর্ণরূপে বিভীষিকাপন্থী নহে; অথচ ইহাকে

মূল্য দিতে সে জানে। তাহার অনুভূতিশীল হৃদয় ইহার প্রতি আকৃষ্ট হইয়াছে, কিন্তু তাহার বিচারবুদ্ধির কাছে বিভীষিকাপন্থী বালক বহ্নিমুখবিবিক্ষু পতঙ্গরূপে প্রতিভাত হইয়াছে।

শরৎচন্দ্র অন্য রীতি অবলম্বন করিয়াছেন। বিভীষিকাপন্থার দুই দিক্ দেখাইবার জন্য তিনি দুইটি চরিত্রের পরিকল্পনা করিয়াছেন। এই গ্রন্থের প্রধান চরিত্র সব্যসাচী ভারতে ইংরেজ রাজত্বের ও ইয়োরোপীয় সভ্যতার বিরুদ্ধে তীব্র বিদ্বেষ প্রচার করিয়াছেন। কিন্তু সন্ত্রাসবাদের বিরোধী অনুভূতি ও মতও এই গ্রন্থের সর্বাপেক্ষা জোরালো অভিব্যক্তি পাইয়াছে। সব্যসাচী অতিমানব বলিয়া চিত্রিত হইয়াছেন; তাঁহারই সঙ্গে সঙ্গে গ্রন্থকার আর একটি চরিত্র সৃষ্টি করিয়াছেন, যাহার শক্তি কম, যে তাঁহার প্রবল প্রভাব অনুভব করিয়াছে, যে তাঁহার প্রতি ভক্তি, শ্রদ্ধা ও মমতায় বিগলিত হইয়াছে; কিন্তু তাঁহার হিংসার মন্ত্রকে শিরোধার্য করিতে পারে নাই। সে ভারতী। এই গ্রন্থের নায়ক ডাক্তার, কিন্তু নায়িকা ভারতী। আর এই দুইটি প্রধান চরিত্রের মধ্যে যে সম্বন্ধ তাহা নায়ক ও নায়িকার সম্বন্ধ নহে; নায়ক ও প্রতিনায়কের সম্পর্ক। ভারতী 'পথের দাবী'র সেক্রেটারী, কিন্তু ইহার স্বরূপ বুঝিতে পারিয়া সে ইহার সংস্রব হইতে দূরে সরিয়া গিয়াছে এবং বারংবার ডাক্তারকে স্মরণ করাইয়া দিয়াছে যে, তাঁহার পথ, ইহা কাহারও কোন কল্যাণ করিতে পারে না। ভারতী বলিয়াছে, "তোমার পথের দাবীর ষড়যন্ত্রের বাষ্পে নিঃশ্বাস আমার রুদ্ধ হয়ে আসচে।" ডাক্তার যে কর্মধারা আবিষ্কার করিয়াছেন তাহার সঙ্কীর্ণতা ও নীচতার বিরুদ্ধে ভারতীর মন বিদ্রোহী হইয়াছে। সে অপ্রতিরোধনীয় কণ্ঠে দাবী করিয়াছে, "কিন্তু একথা আমি কিছুতেই মানবো না যে এছাড়া আর পথ নেই, মানুষের সমস্ত খোঁজাই একেবারে নিঃশেষ হয়ে গেছে; একজনের মঙ্গলের জন্য আর একজনের অমঙ্গল করতেই হবে এ আমি কোন মতেই চরম সত্য বলে মেনে নেবনা— তুমি বল্লেও না।" ভারতী দেখাইয়াছে যে নিছক যুক্তির দিক দিয়াও ডাক্তারের মতবাদ অচল; ইহা ন্যায়শাস্ত্রের অনবস্থার সৃষ্টি করে। ডাক্তার বলিয়াছেন যে হিংসা ছাড়া বিপ্লবের দ্বিতীয় পথ নাই। ভারতী তাঁহাকে স্মরণ করাইয়া দিয়াছে, "রক্তপাতের জবাব যদি রক্তপাতই হয়, তাহলে তারও ত জবাব রক্তপাত এবং তারও জবাবে এই একই রক্তপাত ছাড়া আর কিছু মেলে না।" এমনি করিয়া অফুরন্ত বেগে হিংসার স্রোত বহিয়া যাইবে এবং শান্তি ও কল্যাণের পথ চিরকাল অনাবিষ্কৃত থাকিয়া যাইবে।

॥ ৩ ॥

('পথের দাবী' বিপ্লবের উপন্যাস সন্দেহ নাই, কিন্তু ইহার উপজীব্য বিপ্লব-প্রচার নহে ; তুইটি বিভিন্ন মতবাদের সংঘর্ষের চিত্র। এই সংঘর্ষ শুধু বিরোধী মতের অভিব্যক্তিকে আশ্রয় করে নাই, ডাক্তার ও ভারতীর জীবনের মধ্য দিয়া জীবন্ত হইয়াছে। ডাক্তারের জীবনের অনেকখানি আমাদের নিকট হইতে গোপন রাখা হইয়াছে, কিন্তু যেটুকু পরিচয় আমরা পাই তাহার মধ্যে আদর্শের প্রতি অপ্রমেয় নিষ্ঠা দেদীপ্যমান হইয়াছে। তাঁহার দৈনন্দিন জীবন-যাত্রার যে একটি মাত্র আলেখ্য দেওয়া হইয়াছে তাহা হইতেই ভারতী বুঝিতে পারিয়াছে যে কি সীমাহীন ক্লেশের মধ্য দিয়া স্বাধীনতার এই ঋত্বিক দিন যাপন করে। ভাত কি ভাবে রাখা হইয়াছিল, একটা শিশু কি অপকর্ম করিয়া রাখিয়াছিল—ইহাদের সরল, স্পষ্ট, পুঙ্খানুপুঙ্খ বর্ণনায় তাঁহার তুঃসহ সহিষ্ণুতা ও সাধনার অনতিক্রম্য সংসক্তি তীক্ষ্ণ আলোকে উদ্ভাসিত হইয়াছে। তিনি শুধু যে দেহের উপরেই অবিশ্রাম নির্যাতন সহ্য করিয়াছেন তাহা নহে ; হৃদয়ের প্রবৃত্তিকেও উৎসাদিত করিতে বাধ্য হইয়াছেন। যে পরমাশ্চর্যময়ী রমণী 'পথের দাবী'র সভানেত্রী সে তাহার সমস্ত হৃদয় দিয়া তাঁহাকে ভালবাসিয়াছে। ডাক্তারের হৃদয়ের এই অপরিসীম ভালবাসা অপরূপ স্পন্দন জাগাইয়াছে ; কিন্তু তাঁহাকে অভিভূত করিতে পারে নাই। যখনই এই সম্পর্কে ভারতী তাঁহাকে প্রশ্ন করিয়াছে তিনি একটু বিচলিত হইয়াছেন, তাঁহার সদাচকিত দৃষ্টি একটু ঝাপসা হইয়াছে ; কিন্তু ইহা ক্ষণেকের বিভ্রম মাত্র। তিনি ভালবাসাকে চিনেন, তাহার মূল্য দিতেও জানেন, কিন্তু সব্যসাচীর প্রয়োজন ও ব্রজেন্দ্রের প্রয়োজন তো এক নয়। তাই সুমিত্রাকে শ্রদ্ধা করিলেও তাহার প্রণয়ের প্রতিদান তিনি দিতে পারেন নাই। যখন কাজের আহ্বান আসিয়াছে সুমিত্রাকে অবহেলা করিয়া তিনি চলিয়া গিয়াছেন, মুহূর্তের জন্য কর্তব্যের পথ হইতে স্খলিত হয়েন নাই। অপূর্বকে তিনি বলিয়াছেন, হৃদয়াবেগ তুর্মূল্য বস্তু, কিন্তু চৈতন্যকে আচ্ছন্ন করিতে দিলে এতবড় শত্রু আর মানুষের নাই। তাঁহার নিজের চৈতন্য কখনও আচ্ছন্ন হয় নাই ; দৈহিক ক্লেশে তো নহেই, হৃদয়ের আলোড়নেও নহে। সুমিত্রা তীক্ষ্ণবুদ্ধিশালিনী, কর্তব্যকঠোর, নিবিড় রহস্যময়ী। সব্যসাচীর সঙ্গিনী হওয়ার যোগ্যতা যদি কাহারও থাকে তো এই রমণীরই আছে। সে স্বল্পবাক্। বহু বিচিত্র অভিজ্ঞতার মধ্য দিয়া তাহার কৈশোর ও যৌবন অতিবাহিত হইয়াছে এবং হৃদয় ও মনের শক্তি আহৃত হইয়াছে। তাহার

বৈচিত্র্যময় জীবনের সঞ্চিত অভিজ্ঞতা দিয়া সে সব্যসাচীকে আঁকড়াইয়া ধরিতে চাহিয়াছে, কিন্তু একটি দিনের তরেও তাহার আর্ত হৃদয়ের সম্মান দেওয়ার অবকাশ ডাক্তারের হয় নাই।

বিপ্লবীরা ত্যাগ, নিষ্ঠা ও বিপদসঙ্কুল পথের অস্পষ্টতার চিত্র সর্বাপেক্ষা জীবন্ত হইয়া উঠিয়াছে উপন্যাসের শেষ স্তবকে। ইহা কাহিনীকে শুধু সমাপ্তি দেয় নাই, ইহার নিহিত তাৎপর্যকে রূপকের মধ্য দিয়া প্রকাশ করিয়াছে। এই দৃশ্যের সাঙ্কেতিকতা অনন্যসাধারণ। বাহিরের উন্মত্ত প্রকৃতি প্রলয়ের সৃষ্টি করিতেছিল, ঘরের ভিতরে সুমিত্রা, ভারতী ও শশী ডাক্তারকে ধরিয়া রাখিতে চাহিতেছিল। কিন্তু সব্যসাচী কাহারও প্রতি ভ্রূক্ষেপ করেন নাই; তিনি হীরা সিংকে লইয়া অবলীলাক্রমে গন্তব্যপথে বাহির হইয়া গিয়াছেন। অচেতন প্রকৃতি যেন বিপ্লবীর প্রচেষ্টার স্বরূপকে প্রকাশ করিবার জন্যই উন্মত্ত হইয়া উঠিয়াছিল। ঝড়জলের বিরাম নাই, বিশ্রাম পর্যন্ত নাই; সূচীভেদ্য আঁধারে পিচ্ছিল, পথহীন পথের সেনাপতি ও সৈনিক বিদ্যুৎ শিখার আলোককে ধ্রুবতারা মনে করিয়া অগ্রসর হইয়াছে। যে প্রলয় আকাশে বাতাসে গর্জিয়া ফিরিতেছিল তাহার মধ্যে সুমিত্রা তাহার হৃদয়ের প্রতিচ্ছবি দেখিয়া থাকিবে এবং ডাক্তারও তাঁহার সমগ্র অভিযানের অপরূপ রূপক মূর্তি দেখিয়া থাকিবেন। সবাই তাঁহাকে ছাড়িয়া গিয়াছে, রহিয়াছে শুধু হীরা সিং— তাঁহার উপযুক্ত সৈনিক, যাহার গলায় ছুরি দিলে রক্ত ছুটিবে, কিন্তু বিনা হুকুমে কথা ফুটিবে না, যাহার খ্যাতি, নিন্দা বা শত্রুমিত্র নাই, আদর্শের আহ্বানে সব্যসাচীকে গুরুর পদে বরণ করিয়া জীবনের সমস্ত ভালমন্দ, সমস্ত সুখদুঃখ বিসর্জন দিয়া যে কঠোর সৈনিক বৃত্তি অবলম্বন করিয়াছে।)

ভারতীর কথা স্বতন্ত্র। ডাক্তার ক্রীশ্চান সভ্যতার শত্রু, ভারতী ক্রীশ্চান; এই সভ্যতার মূলদেশে যে প্রেমের বাণী আছে তাহাকে সে সর্বান্তঃকরণে গ্রহণ করিয়াছে। ডাক্তার গৃহী নহে, কিন্তু ভারতী কায়মনোবাক্যে গৃহিণী হইতে চাহিয়াছে এবং ডাক্তারের দেশাত্মবোধকে কল্যাণের মন্ত্রে দীক্ষিত করিতে উদ্‌গ্রীব হইয়াছে। তাহার হৃদয়ের গভীরতম আকাঙ্ক্ষা হইতেছে ডাক্তারকে কল্যাণের পথে, শান্তির পথে আনয়ন করা এবং নিজেকে গৃহিণী-পনায় সুপ্রতিষ্ঠিত করা। সে ডাক্তারকে বলিয়াছে, "এ পথ তুমি ছাড়.... বিপ্লবীদের এই নির্মম পথ।......তোমাকে মরতে দিতে আমি পারব না। সুমিত্রা পারে, কিন্তু আমি পারিনে।" তাহার নিজের হৃদয়ের গোপন কথা বহুভাবে প্রকাশিত হইয়াছে; সর্বাপেক্ষা সহজ অভিব্যক্তি হইয়াছে তখন

যখন 'পথের দাবী'র সেক্রেটারী অপূর্বকে বলিয়াছে—"স্বভাব তো আমার যাবে না অপূর্ববাবু, কিছু একটা করা চাই। কিন্তু আপনার মতো আনাড়ির ওপরে মোড়লি করতে পাই ত আমি আর সমস্ত ছেড়ে দিতে পারি।" ভারতীর হৃদয়ের এই দাবীকে চিনিতে পারিয়াছিলেন বলিয়াই 'পথের দাবী'র বিপ্লবী স্রষ্টা অপূর্বকে মুক্তি দিয়াছিলেন।

আর একটি দিক হইতেও সব্যসাচীর সাধনার স্বরূপ চিত্রিত হইয়াছে। তিনি বিপ্লবী, কিন্তু জীবনের বৃহত্তর প্রয়োজন ও আদর্শ সম্বন্ধে অচেতন নহেন। তিনি নিজেই স্পষ্ট করিয়া বলিয়াছেন, "ভারতের স্বাধীনতা ছাড়া আমার নিজের আর দ্বিতীয় লক্ষ্য নেই, কিন্তু মানবজীবনে এর চেয়ে বৃহত্তর কাম্য আর নেই, এমন ভুলও আমার কোনদিন হয়নি। স্বাধীনতাই স্বাধীনতার শেষ নয়। ধর্ম, শান্তি, কাব্য, আনন্দ—এরা আরও বড়। এদের একান্ত বিকাশের জন্যই স্বাধীনতা ; নইলে এর মূল্য ছিল কোথা।" এই বৃহত্তর আদর্শের পরিচয় দেওয়াই শশী-উপাখ্যানের অন্যতম সার্থকতা। শশী মাতাল, অমিতব্যয়ী—কাহারও কাছে তাহার কোন মূল্য নাই এবং ভারতীর বিশ্বাস কোন মেয়ের পক্ষেই তাহাকে ভালবাসা সম্ভব নহে। তাহাকে সবাই গালি দিয়াছে, কিন্তু ডাক্তার তাহার বহুদিনের সুহৃদ্ এবং কখনও কোন অবস্থায় তাহাকে পরিত্যাগ করেন নাই। ডাক্তার শুধু যে তাহাকে স্নেহ করিয়াছেন তাহাই নহে, এই স্নেহের মূলে রহিয়াছে সুগভীর শ্রদ্ধা এবং ভারতীর বিরূপতাও ক্রমে প্রীতিতে রূপান্তরিত হইয়াছে। লোকে শশীর গ্লানি, কলঙ্ক ও পরাজয়টাই দেখিতে পাইয়াছে, সব্যসাচী চিনিয়াছেন তাহার কবিচিত্তকে, কলঙ্ক যাহাকে ছোট করিতে পারে নাই, চরম প্রবঞ্চনা যাহার দীপ্তিকে ম্লান করিতে পারে নাই। শশীর শিশুসুলভ সরলতা ও কবিজনোচিত ঔদাসীন্যের চরম অভিব্যক্তি হইয়াছে নবতারার প্রতি তাহার মনোভাবে এবং গুণীর সত্যকার পরিচয় পাইয়াছেন সব্যসাচী একা। তাই শশীকে ডাক্তারের একান্ত প্রয়োজন ; তিনি জানেন যে, কর্মসূত্রে যদি কখনও তিনি ফিরিয়া আসেন, তবে শশীর কাছেই তিনি আশ্রয় ভিক্ষা করিবেন। আর সবাই তাঁহাকে ছাড়িলেও তিনি শশীকে ছাড়িবেন না। এই জন্যই বিপ্লবী নেতা কবিকে উদ্দেশ্য করিয়া বলিয়াছেন, "তুমি কবি, তুমি দেশের বড় শিল্পী—রাজনীতির চেয়ে তুমি বড় একথা ভুলো না। তোমার পরিচয়ই তো জাতির সত্যকার পরিচয়। তোমায় ছাড়া এর ওজন হবে কি দিয়ে? একদিন এই স্বাধীনতা-পরাধীনতা সমস্যার মীমাংসা হবেই—এর দুঃখ-দৈন্যের কাহিনী সেদিন জনশ্রুতির অধিক মূল্য পাবে না,

কিন্তু তোমার কাজের মূল্য নিরূপণ করবে কে ? তুমিই ত দিয়ে যাবে দেশের সমস্ত বিচ্ছিন্ন বিক্ষিপ্ত ভাবধারাকে মালার মত গেঁথে।" এই উচ্ছ্বসিত উক্তির মধ্যে কবির পরিচয় পাওয়া যায় সন্দেহ নাই, কিন্তু তদপেক্ষা স্পষ্টতর পরিচয় পাওয়া যায় বিপ্লবী বক্তার।

'পথের দাবী'তে কল্পনা-সমৃদ্ধি, গঠনকৌশল ও রচনানৈপুণ্যের পরিচয় প্রচুর পরিমাণে পাওয়া যায় এবং ইহার কয়েকটি বিস্ময়কর চরিত্র অতি সুন্দর ভাবে অঙ্কিত হইয়াছে, কিন্তু ইহার মধ্যে অপরিণতির নিদর্শনও যথেষ্ট। সেই সকল অপরিণতির প্রতি দৃষ্টি আকর্ষণ করিবার পূর্বে শরৎচন্দ্রের চিন্তাধারার একটি মৌলিক অসঙ্গতির নির্দেশ করা প্রয়োজন। পূর্বেই বলা হইয়াছে, 'পথের দাবী' নামকরণের মধ্যে শরৎচন্দ্রের জীবনবেদের সংক্ষিপ্তসার রহিয়াছে। 'পথের দাবী'র অর্থ এই যে প্রত্যেক মানুষের স্বাতন্ত্র্যের অধিকারকে মানিয়া লইতে হইবে ; প্রাচীন আচার বা সামাজিক নিয়ম এই অধিকারকে মানিয়া লইতে চাহে না বলিয়াই তাহার বিরুদ্ধে বিদ্রোহের প্রয়োজন এবং এই বিদ্রোহের বাণীই শরৎচন্দ্রের নারীচরিত্র পরিকল্পনাকে উদ্বোধিত করিয়াছে। কিন্তু প্রশ্ন এই, সবাই যদি স্বাতন্ত্র্য দাবী করে তাহা হইলে সমাজ-ব্যবস্থা অচল হইয়া পড়ে। বার্নার্ড শ' যখন ইব্‌সেনের নাটকের সমালোচনার মারফতে তাঁহার মতবাদ প্রচার করিতে আরম্ভ করেন, তখন তিনি অবাধ ব্যক্তি-স্বাতন্ত্র্যের জয়গান করিয়াছিলেন, কিন্তু সামাজিক আদর্শকে সিংহাসনচ্যুত করিয়া তিনিই এক প্রাণশক্তির পরিকল্পনা করিয়াছেন যাহা নিরঙ্কুশ, যাহা অপ্রতিহতবেগে ব্যক্তিকে চালিত করিয়া লইয়া যাইতেছে। এইভাবে বিদ্রোহের পুরোহিত ব্যক্তিস্বাধীনতাকে বিসর্জন দিতে বাধ্য হইয়াছেন। লাঞ্ছিত নারীর যে অম্লান শুভ্রতা আছে শরৎচন্দ্র তাহা উদ্‌ঘাটিত করিয়াছেন, কিন্তু নিরুদিদির পদস্খলন বা অন্নদাদিদির গৃহত্যাগকে যদি সমাজ অভিনন্দিতও করে তাহা হইলেও প্রশ্ন উঠিবে, সকল রকম উচ্ছৃঙ্খলতাকেই কি সমাজ মানিয়া লইবে ? আর যদি তাহা মানিয়া লইতে না পারে তাহা হইলে অনিয়ন্ত্রিত খেয়াল ও সুনিয়ন্ত্রিত চিন্তার মধ্যে কোথায় সে দাঁড়ি টানিবে ? শরৎসাহিত্যে এই জিজ্ঞাসার সদুত্তরের কোন সূত্র পাওয়া যায় না। তিনি সমস্যার এই দিকটার প্রতি দৃষ্টি দিয়াছিলেন এইরূপ মনে হয় না। 'পথের দাবী'তে এই অসঙ্গতি প্রকাশ পাইয়াছে অন্য ভাবে। ডাক্তার পথের দাবীর স্রষ্টা, তিনি ব্যক্তির স্বাধীনতাকে সুপ্রতিষ্ঠিত করিয়া মানুষের পায়ে চলিবার পথ নিষ্কণ্টক করিয়া দিতে চাহেন। কিন্তু তাঁহার সমিতিতে দেখিতে

পাই, এই আদর্শ কোথাও চলে না। যাহারা সমিতির শত্রু তাহাদিগকে হত্যা করিবার অধিকারের প্রশ্ন না তুলিয়াও দেখিতে পাই যে সমিতির অভ্যন্তরেও কাহারও স্বাধীনতা নাই। নবতারা কাহাকে বিবাহ করিবে এই সম্পর্কে উদারতা অবলম্বন করা সহজ, কারণ তাহার সঙ্গে সব্যসাচীর কাজের সম্বন্ধ নাই। কিন্তু সমিতির কাজে তিনি কাহাকেও স্বাধীনতা দিতে প্রস্তুত নহেন। সমিতির দুইটি আইন এই :—(১) ডাক্তারের আড়ালে ডাক্তারের কাজের আলোচনা চলিবে না। (২) ডাক্তারের বিরুদ্ধে বিদ্রোহ সৃষ্টি করা মারাত্মক অপরাধ; ইহার একমাত্র শাস্তি—মৃত্যু। রাজশক্তির বিরুদ্ধে সহিংস বিদ্রোহের অধিকারকে ডাক্তার স্বীকার করিয়া লইয়াছেন, কিন্তু নিজের বিরুদ্ধে বিদ্রোহ বা নিজের কাজের সমালোচনার অধিকারকে স্বীকার করিতে তিনি কুণ্ঠিত হইয়াছেন। শুধু একবার অপূর্ব পথের দাবী পরিকল্পনার মৌলিক অযৌক্তিকতার প্রতি অঙ্গুলি নির্দেশ করিয়াছিলেন, কিন্তু ডাক্তার প্রশ্নটি এড়াইয়া গিয়াছেন। ডাক্তার একটি বিশিষ্ট সমিতির স্রষ্টা ও নেতা; তাঁহার প্রয়োজনে এই জাতীয় নিয়ম রচনা করিতে হইয়াছে। কিন্তু এখানে যে অসঙ্গতির পরিচয় পাই, ভাবধারার দিক দিয়া ইহাই শরৎ সাহিত্যের মৌলিক দুর্বলতা। নিয়মের শৃঙ্খলা ও স্বাধীনতার পক্ষবিস্তার—কেমন করিয়া যে ইহাদের সমন্বয় হইতে পারে শরৎচন্দ্রের রচনায় তাহার কোন ইঙ্গিত পাওয়া যায় না।

'পথের দাবী'র কাহিনী রচনায় যে সকল ত্রুটি আছে তাহাদের উল্লেখ করা প্রয়োজন। সব্যসাচী বিস্ময়কর চরিত্র এবং তাঁহার ভাব ও চিন্তার চিত্র অতিশয় নৈপুণ্যের সহিত আঁকা হইয়াছে, কিন্তু ঔপন্যাসিক তাঁহার জীবনের রহস্য সম্পূর্ণরূপে উদ্ঘাটিত করিতে পারেন নাই। প্রথমতঃ, দেখিতে পাই যে তিনি কখনও তাঁহার কর্মধারা প্রকাশ করেন না। বর্মায় তিনি আসিয়াছিলেন কয়েকদিনের জন্য এবং সেইখানে সুমিত্রার সাহায্যে তিনি একটি সমিতি গঠন করিলেন। কিন্তু তাঁহার আসল কর্মপদ্ধতি কি জানিবার উপায় নাই। এক হীরা সিং এই কর্মধারার সঙ্গে পরিচিত, কিন্তু হীরা সিং শুধু সংবাদ দেয়, আসল তথ্য প্রকাশ করে না। পথের দাবীর সভ্যদের মধ্যে কৃষ্ণ আইয়ার ও সুমিত্রা ডাক্তারের পুরাতন বন্ধু, তাহারা কিছু কিছু সংবাদ রাখে, কিন্তু মনে হয় তাহাদের জ্ঞানও খুব ভাসা-ভাসা। একটি উদাহরণ দিলেই কথাটা স্পষ্ট হইবে। ডাক্তার একবার বলিয়াছিলেন, "চল্‌তি সম্প্রতি ভামোর পথে আরও কিছু উত্তরে। কিছু সাচ্চা জরির মাল আছে, সিপাইদের

কাছে বেশ দামে বিক্রী হবে।" তিনি নীলকান্ত যোশীর প্রসঙ্গে বলিয়াছেন যে পল্টনের সিপাইদের নাম বলিয়া দিলে তাহার ফাঁসি হইত না এবং সে তাহাদিগকে মিত্র করিতে গিয়াই প্রাণ দিয়াছিল, শক্তি পরীক্ষার উদ্দেশ্যে নহে। সৈন্যবল, বিরাট্ যুদ্ধোপকরণ প্রভৃতির উল্লেখ করিয়া তিনি ভারতীকে আশ্বাস দিয়াছেন, "আজ যারা শত্রু, কাল তারা বন্ধুও হতে পারে।" অন্যত্র দেখিতে পাই তাঁহার শিষ্য মহাতাপ ও সূর্যসিংহ রেজিমেণ্টে ছিল এবং সেখান হইতে সাংহাইয়ে যাইয়া ধরা পড়িয়াছে। এই সকল আভাস ইঙ্গিত হইতে মনে হয় যে ভারতীয় সৈন্যদলের মধ্যে বিদ্রোহবাণী প্রচার করিয়া তাহাদিগকে ষড়যন্ত্রভুক্ত করা সব্যসাচীর অভিযানের অংশ। কিন্তু এই কর্মজালের কোন চিত্র নাই; যে সকল আভাস ও ইঙ্গিত আছে তাহাও অস্পষ্ট।

আর একটি অসঙ্গতিও লক্ষ্য করিতে হইবে। সব্যসাচী ১৯১১ সালে টোকিওতে বোমা নিক্ষেপে লিপ্ত ছিলেন; তাঁহার ষড়যন্ত্রের জাল পিনাং, চায়না, সিঙ্গাপুরে বিস্তৃত হইয়াছে; কর্মসূত্রে তিনি সেলিবিস, প্যাসিফিকের দ্বীপগুলি পরিদর্শন করেন এবং আমেরিকাতেও যাইতে পারেন। এই সকল জায়গায় গুপ্ত সমিতির সঙ্গে ভারতবর্ষে স্বাধীনতা অর্জনের সম্পর্ক কোথায় তাহা কোথাও উল্লিখিত হয় নাই। ডাক্তারের জীবনের দুই একটি চমকপ্রদ ঘটনা আমরা শুনিতে পাই, তাহার সমগ্র স্বরূপটি আমরা পাই না। একবার উদ্দীপিত হইয়া ডাক্তার বলিয়া উঠিলেন, "শুন্‌বে আমার সমস্ত ইতিহাস? ক্যাণ্টনের একটি গুপ্ত সভার মধ্যে সুনিয়াৎ সেন আমাকে একবার বলেছিলেন—" এইখানেই সুমিত্রা প্রভৃতির আগমনে এই প্রসঙ্গ চাপা পড়িয়া গেল আর ইহার উত্থাপনও হয় নাই। সুনিয়াৎ সেনের উল্লেখের একটা অর্থ থাকিতে পারে। সুনিয়াৎ সেন স্বদেশের স্বাধীনতালাভের চেষ্টা করিয়াছিলেন বিদেশে থাকিয়া এবং সেই চেষ্টা ফলবতী হইয়াছিল। সুনিয়াৎ সেন এশিয়াবাসী; বোধ হয় তাঁহার কথা স্মরণ করিয়াই শরৎচন্দ্র সব্যসাচীকে নির্বাসনে সংগ্রামসজ্জা রচনায় ব্যাপৃত করিয়াছেন। কিন্তু সুনিয়াৎ সেন লণ্ডনেই থাকুন আর যেখানেই থাকুন দেশের স্বাধীনতা-আন্দোলন হইতে বিচ্ছিন্ন হয়েন নাই, বরং সর্বদা তাহার পুরোভাগেই রহিয়াছেন। কিন্তু সিঙ্গাপুর বা সাংহাই জ্যামেকো ক্লাবের সঙ্গে ভারতের স্বাধীনতা আন্দোলনের সংযোগ কোথায় তাহা কোথাও বর্ণিত হয় নাই। কেনই বা সব্যসাচী বিদেশে গুপ্তসমিতির জাল বুনিতেছেন তাহাও বুঝা যায় না। একবার মাত্র তিনি নিজে এই অসঙ্গতির রহস্য উদ্ঘাটিত করিতে চেষ্টা করিয়াছেন। ভারতী তাঁহাকে

প্রশ্ন করিয়াছিল, "তোমার নিজের জন্মভূমিতে কি তোমার কাজ নেই?" তদুত্তরে তিনি বলিলেন, "তাঁরই কাজে আমি এদেশ ছেড়ে সহজে যাব না। মেয়েরা এদেশের স্বাধীন, স্বাধীনতার মর্ম তারা বুঝবে। তাদের আমার বড় প্রয়োজন। আগুন যদি কখনো এদেশে জ্বলছে দেখতে পাও, যেখানেই থাকো, ভারতী, একথাটা আমার তখন স্মরণ করো, এ আগুন মেয়েরাই জ্বেলেছে।" পূর্ব এশিয়ার রমণীরা স্বাধীন, সেইজন্য ভারতের বিপ্লবী বর্মা, চায়না, সুমাত্রা, সুরবায়ায় সঞ্চরণ করিয়া বেড়াইবেন এবং সহজে বর্মা ছাড়িয়া যাইবেন না, এই যুক্তি একেবারে অচল। কেহ কেহ বলিবেন কবির সৃষ্টি সব সময় যুক্তি মানিয়া চলে না, কিন্তু যে কল্পনা যুক্তিকে সম্পূর্ণরূপে পরিহার করে তাহা ভাববিলাসীর স্বপ্নমাত্র, তাহা সৃষ্টি করিতে পারে না।

মনে হয় শরৎচন্দ্র এই উপন্যাসকে যথাসম্ভব বিস্ময়কর করিতে চাহিয়াছেন। বিপ্লবীর জীবনে চমকপ্রদ ঘটনার অভাব নাই। যাঁহারা ধনগোপাল মুখোপাধ্যায়ের My Brother's Face পড়িয়াছেন তাঁহারা এমন সকল ঘটনার বর্ণনা পাইয়াছেন যাহাদের কাছে গিরিশ মহাপাত্রের বা ইরাবতীর মাঝির কাহিনী হার মানে। শরৎচন্দ্র যেন এই সকল পরমাশ্চর্য ঘটনার মোহে পড়িয়া নিজেকে মুক্ত করিতে পারেন নাই। একটি দৃষ্টান্ত দিলেই এই সন্দেহ দৃঢ় হইবে। সুমিত্রা পথের দাবীর প্রেসিডেন্ট। কিন্তু তাহার সঙ্গে ভারতবর্ষের সংযোগ কোথায়? তাহার পিতা বাঙ্গালী ছিলেন, কিন্তু মা ইহুদী। সে সরবরাহ করিত চোরা আফিম ও মদের, সে পৃথিবী ঘুরিয়াছে, কিন্তু ভারতবর্ষে আসিয়া ইহার সঙ্গে রক্তের সম্বন্ধ অনুভব করিয়াছে তাহার কোন পরিচয় নাই। ডাক্তার তাহাকে বাটাভিয়া ও সুরবায়ার পথে প্রথম দেখিতে পান এবং পরে সে বিপুল সম্পত্তির অধিকারী হইয়া জাভায় ফিরিয়া গেল। তাহার চরিত্রের যে চিত্র আঁকা হইয়াছে তাহা গ্রন্থকারের সৃষ্টিনৈপুণ্যের পরিচয় দেয়, কিন্তু মনে হয় পথের দাবীর ইতিহাসে তাহার অভ্যাগম একেবারে আকস্মিক এবং ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের সঙ্গে তাহার কোন আন্তরিক যোগ নাই। শুধু সুমিত্রার অভ্যাগম ও অন্তর্ধানই নহে। একাধিক আভাস আছে যে জাপান যখন কোরিয়া আত্মসাৎ করে তখন সব্যসাচীর দল খুব তৎপর হইয়াছিল। তিনি কোটুকুর কাগজের ইংলিশ সব-এডিটর এবং তাঁহার দক্ষিণ হস্ত, দলের উত্তর চীনের সেক্রেটারি আহ্‌মেদ তুরানী মাঞ্চুরিয়ায় তখন ধরা পড়ে। কিন্তু এই সকল ব্যাপারের সঙ্গে ভারতের স্বাধীনতা অর্জনের সম্পর্ক কোথায়? মনে হয় বাঙ্গালী বিপ্লবী, তাঁহার পাঠান সহচর,

জাপান, কোরিয়া, মাঞ্চুরিয়া—ইহাদের সম্মিলন কয়াইয়া একটা চমকপ্রদ কাহিনী গড়িয়া তোলাই ঔপন্যাসিকের উদ্দেশ্য, কিন্তু চমকপ্রদ কাহিনীকেও সত্য, জীবন্ত হইতে হইবে। 'পথের দাবী'র অনেক অংশ আর্টের এই অবশ্যস্বীকার্য দাবী মিটাইতে পারে না। চমৎকার উৎপাদনের চেষ্টার জন্য কাহিনী ও চরিত্র অসম্ভাব্য, অস্পষ্ট হইয়া পড়িয়াছে।

॥ ৪ ॥

পথের দাবীর স্রষ্টা সব্যসাচী আদর্শ জীবনকে কল্পনা করিয়াছেন অব্যাহত গতি হিসাবে, মানুষেরা সবাই পথের পথিক। ইহা হইতে অনুমান করা যাইতে পারে যে সত্যকে তিনি উপলব্ধি করিয়াছেন গতিশীল পদার্থ হিসাবে। এই কথাই তিনি স্পষ্ট করিয়া বলিয়াছেন ভারতীকে। তিনি বিপ্লবী; যাহা স্থির হইয়া চাপিয়া বসিয়া আছে তিনি তাহার বিরোধী। শুধু যে তিনি রাষ্ট্রশক্তি বা প্রাচীন সংস্কারকে ভাঙ্গিয়া ফেলিতে চাহেন তাহা নহে, সত্য সম্পর্কে তিনি নূতন পরিকল্পনা প্রচার করিয়াছেন এবং সেই নূতন পরিকল্পনা তাঁহার সমস্ত প্রচেষ্টাকে উদ্বোধিত করিয়াছে। তিনি রাজার আইনকে অস্বীকার করেন, কারণ তিনি রাজনৈতিক বিপ্লবী; তাঁহার পথ হিংসার পথ, অপরকে ধ্বংস করিয়া তিনি আদর্শে উপনীত হইতে চাহেন এবং এই অভীষ্ট সিদ্ধির জন্য তিনি কোন কাজ করিতেই কুণ্ঠিত নহেন। ইহার জন্য তিনি চিরাচরিত নীতিধর্মকে বিসর্জন দিতে প্রস্তুত, কারণ তিনি মনে করেন যে আমরা আবহমানকাল হইতে যাহাকে নীতি বলিয়া আঁকড়াইয়া ধরিয়া রাখিয়াছি তাহাকে সত্য বলিয়া মনে করিবার কোন কারণ নাই। তিনি ভারতীকে স্পষ্ট করিয়া বলিয়াছেন, "তোমরা বল চরম সত্য, পরম সত্য ;—এই অর্থহীন নিষ্ফল শব্দগুলো তোমাদের কাছে মহা মূল্যবান। মূর্খ ভোলাবার এতবড় যাদুমন্ত্র আর নেই। তোমরা ভাবো মিথ্যাকেই বানাতে হয়, সত্য শাশ্বত, সনাতন, অপৌরুষেয়? মিছে কথা। মিথ্যার মতই একে মানবজাতি অহরহ সৃষ্টি করে চলে। শাশ্বত, সনাতন নয়,—এর জন্ম আছে, মৃত্যু আছে। আমি মিথ্যা বলিনে, আমি প্রয়োজনে সত্য সৃষ্টি করি।"

প্রশ্ন এই, সত্যের স্বরূপ কি রকমের? ইহার কি কোন চরম, পরম রূপ নাই; না, ইহা প্রতিদিন প্রতি মুহূর্তে নূতন করিয়া সৃষ্ট হইতেছে? ইহারও কি জন্ম, মৃত্যু আছে? গতিশীল জগতে কি এমন কিছু নাই যাহা গতির অতীত, যাহা অভ্রান্ত, অপৌরুষেয়? যদি তাই না থাকে, তবে মানুষ চলিয়াছে কিসের সন্ধানে? এই প্রশ্নই বিশেষ করিয়া অভিব্যক্তি পাইয়াছে 'শেষপ্রশ্ন' উপন্যাসে। এই

উপন্যাসের নায়িকা কমল। তাহার পিতা চা বাগানের সাহেব ; মা চরিত্রহীনা বাঙ্গালী বিধবা। এক অসমীয়া ক্রীশ্চানের সঙ্গে কমলের প্রথম বিবাহ হইয়াছিল, সেই স্বামীর মৃত্যুর পর পরিচয় হয় শিবনাথের সঙ্গে এবং তাহাদের বিবাহ হয় শৈবমতে। বিবাহ সভায় উপস্থিত যাহারা ছিল, তাহারা সবাই বলিল যে অনুষ্ঠান কিছুই হইল না, বিবাহে রহিয়া গেল মস্ত ফাঁকি। কমল কিন্তু এই ফাঁকিকে নিঃসন্দিগ্ধচিত্তে মানিয়া লইল। কারণ শিবনাথের মনই যদি তাহার নিকট হইতে সরিয়া যায়, তাহা হইলে স্বামীকে সে কি ধরিয়া রাখিবে অনুষ্ঠানের ফাঁকা আওয়াজ করিয়া? এইখানে কমলের মতের গোড়ার কথা পাই। সে বলিতেছে, "উনি করবেন আমাকে অস্বীকার, আর, আমি যাব তাই ঘাড়ে ধরে ওঁকে দিয়ে স্বীকার করিয়ে নিতে? সত্য যাবে ডুবে আর যে অনুষ্ঠানকে মানিনে তারই দড়ি দিয়ে ওঁকে রাখব ধরে?" কমলের মতে, সত্যের একমাত্র স্থান মানুষের মনে, অনুষ্ঠান প্রভৃতি মানুষের চিন্তাধারার বহিঃপ্রকাশ মাত্র। মনেব পবিবর্তনেব সঙ্গে ইহাদের পরিবর্তন হওয়া উচিত। আর যদি তাহা না হয়, তাহা হইলে ইহাদের কোনও মূল্য থাকে না। তাই কমলের সবচেয়ে বেশী রাগ হইল সেই সকল জিনিষের বিরুদ্ধে যাহারা বাহির হইতে মানুষকে বাঁধিতে চেষ্টা করিয়াছে—অতীতের স্মৃতি, প্রাচীন আদর্শ ও অনুষ্ঠানের শাসন। এই জন্যই কোনও কাজে পরিণতিকেই সে এক মাত্র লক্ষ্য করিতে পারে নাই, তাহার কাছে "সত্যি শুধু (জীবনের) চঞ্চল মুহূর্তগুলি, সত্যি তার চলে যাওয়ার ছন্দটুকু......কোন আনন্দেরই স্থায়িত্ব নেই। আছে শুধু তাব ক্ষণস্থায়ী দিনগুলি। সেই ত মানব জীবনের চরম সঞ্চয়। তাকে বাঁধতে গেলেই সে মরে। তাইতো বিবাহের স্থায়িত্ব আছে, নেই তার আনন্দ।" পরিণামেব প্রতি লক্ষ্য নাই বলিয়াই কমলের কাছে মোহেরও মূল্য আছে, কারণ যতক্ষণ সে থাকে ততক্ষণ সে সত্য। তাই অজিতকে সে বলিয়াছে, "সূর্য ধ্রুব কিনা জানিনে, কিন্তু কুহেলিকাও মিথ্যা বলে প্রমাণিত হয় নি। ও দুটোই নশ্বর, হয়ত ও দুটোই নিত্যকালের। তেম্নি হোক্ মোহ ক্ষণিকের, কিন্তু ক্ষণও ত মিথ্যে নয়। ক্ষণকালের আনন্দ নিয়েই সে বারবার ফিরে আসে।"

বাহিরের শাসনকে মানিতে কুণ্ঠিত বলিয়াই কমল অতিসংযমেব বিরোধী। মানুষের অন্তর্নিহিত প্রবৃত্তি নিরন্তর অভিব্যক্তির পথ খুঁজিয়া বেড়ায় পরিতৃপ্তির মধ্য দিয়া। সামাজিক অনুশাসন অভিব্যক্তির উদ্দাম আকাঙ্ক্ষাকে সংহত করে, নিয়মিত করে। কমল এই অনুশাসনকে স্বচ্ছন্দে স্বীকার করে নাই, এবং ইহা কখনই তাহার আদর্শেব অঙ্গ হইতে পারে নাই।

তাহার আদর্শ আনন্দানুভূতি। তাই যেখানে সে দেখিয়াছে যে আনন্দের সুধাপাত্র আত্মোৎসর্গের শোষণে নিঃশেষ হইয়া গিয়াছে, সেইখানেই তাহার চিত্ত দুঃখে ও বিরক্তিতে ভরিয়া গিয়াছে। শিবনাথ তাহার সঙ্গে প্রতারণা করিয়াছে, কিন্তু তাহার বিরুদ্ধে কমলের কোনও নালিশ নাই। তাহার নালিশ হইল আশুবাবুর বিরুদ্ধে যিনি মৃতপত্নীর স্মৃতির কাছে তাঁহার সমস্ত সুখ বিসর্জন দিয়াছেন, তাহার নালিশ নীলিমার বিরুদ্ধে যে পরের গৃহের গৃহিণী ও পরের ছেলের জননী হইয়া নিজেকে পরের জন্য উৎসর্গ করিয়াছে; এবং তাহার সবচেয়ে তীব্র বিদ্রোহ হইল আশ্রমের ব্রহ্মচর্যের আদর্শের বিরুদ্ধে, যে আদর্শ স্বাভাবিক নহে, সুন্দর নহে।

এই তো হইল কমলের মতবাদ। এই মতে সে সম্পূর্ণরূপে বিশ্বাস করে, ইহাকে সে নিজের জীবনে সত্য করিয়া তুলিতে চেষ্টা করিয়াছে। তাহার প্রথম পরীক্ষা হইল শিবনাথের প্রতারণায়। শিবনাথকে সে ভালবাসিয়াছিল, কিন্তু কিছুদিন পরই সে পরিচয় পাইল শিবনাথের অর্থলোলুপতার, এবং তাহার পর অজিতের মুখ হইতে জানিতে পারিল যে যদিও শিবনাথ তাহাকে বলিয়া গিয়াছিল যে সে জয়পুর যাইবে, তবু সে আগ্রায়ই আছে এবং আশুবাবুর বাড়ীতে যাইয়া প্রতিদিন গানবাজনা করে। ইহার পরে সে শুনিল শিবনাথের অসুখের কথা। শিবনাথকে শুশ্রূষা করিতে সে প্রস্তুত হইল, কিন্তু আশুবাবুকে সে স্পষ্ট করিয়া বুঝাইয়া দিল যে সে শিবনাথের সঙ্গে পুনরায় মিলিত হইতে চাহে না, তাহাদের মধ্যে যে বিচ্ছেদ হইয়াছে তাহা সাময়িক অভিমানের ফল নহে। আশুবাবুর সঙ্গে রোগীর ঘরে যাইয়া সে দেখিল যে মনোরমা শিবনাথের বুকের উপর মাথা রাখিয়া ঘুমাইয়া পড়িয়াছে; তাহার গ্রীবার 'পরে পরস্পর-সন্নদ্ধ দুই হাত ন্যস্ত রাখিয়া শিবনাথও সুপ্ত। ইহার পরে শিবনাথের বাড়ীতে তাহাকে শুশ্রূষা করিতে যাইয়া কমল বুঝিতে পারিল, শিবনাথের কোনও অসুখ হয় নাই, আশুবাবুর স্নেহ ও মনোরমার সান্নিধ্য পাইবার জন্য সে অসুখের ভান করিয়াছিল মাত্র।

তাজমহলের কাছে যেদিন কমল তাহার শৈববিবাহের কাহিনী সস্নেহে, সকৌতুকে ও একান্ত নির্ভয়ে বর্ণনা করিয়াছিল, এবং যেদিন অজিতের নিকট হইতে সে জানিতে পারিল যে শিবনাথ জয়পুর যাইবার কথা বলিয়া আগ্রায়ই আছে, ইহার মধ্যে ব্যবধান মাত্র পনের দিনের। কাজেই যে নীড় সে গড়িয়া তুলিয়াছে তাহা ভাঙ্গিয়া পড়িল নিতান্ত অতর্কিতভাবে; ইহা যেমন আকস্মিক তেমনি অসহনীয় বলিয়া অনুমান করা যাইতে পারে। তাই

কমলের মতবাদের চরম পরীক্ষা হইল এইখানে। যাহা অন্য স্ত্রীর কাছে কঠোরতম দুর্ভাগ্য বলিয়া প্রতীয়মান হইত কমল তাহাকে গ্রহণ করিল অতি সহজ, শান্তভাবে। জীবনের চরম সঙ্কটের মুহূর্তে সে বিন্দুমাত্র টলিল না। শিবনাথের নিকট হইতে তাহার যাহা পাওয়ার ছিল তাহা সে পাইয়াছে, যখন শিবনাথের মনই তাহার নিকট হইতে সরিয়া গিয়াছে, তখন সে অনুষ্ঠানকে আঁকড়াইয়া ধরিতে চাহিল না, আইনের আশ্রয় গ্রহণ করিল না, নীতির দোহাই দিল না। শিবনাথের ভালবাসাকে যেমন নিঃশঙ্কচিত্তে গ্রহণ করিয়াছিল, তাহার প্রতারণাকেও তেমনি অম্লানবদনে শিরোধার্য করিল। এমন কি, যেদিন শিবনাথকে সে একা পাইল, যেদিন সমস্ত ছলনা ধরা পড়িবার পরও সেই পাষণ্ড তাহার কাছে নিজেকে পুনঃপ্রতিষ্ঠিত করিতে চেষ্টা করিল, সেইদিনও সে নালিশ করিয়া একটি কথা বলিল না, প্রতারকের প্রবঞ্চনা ধরাইয়া দিবার লোভ পর্যন্ত সংবরণ করিল।

শিবনাথের সঙ্গে কমলের বিচ্ছেদ উপন্যাসের প্রধান ঘটনা, ইহার মধ্য দিয়া কমলের ফিলজফি জীবন্ত হইয়া উঠিয়াছে। কমল শুধু তর্ক করে নাই, ঘটনাবিপর্যয়ের মধ্য দিয়া তাহার বিশ্বাস ও যুক্তি সবল ও সজীব হইয়াছে। এই বিচ্ছেদকে পুঙ্খানুপুঙ্খরূপে বর্ণনা করা হইয়াছে। প্রথমতঃ কমলের নিকট অজিত জানিতে পারিল যে শিবনাথ তাহার সঙ্গে থাকে না এবং ইহাও প্রকাশ পাইল যে সে জয়পুর না যাইয়া আগ্রায়ই আছে এবং প্রায় প্রত্যহই আশুবাবুর বাড়ীতে গানবাজনা করে। তারপর অজিত অধিক রাত্রিতে বাড়ী ফিরিয়া দেখিতে পাইল যে মনোরমা তাহার প্রতীক্ষায় বসিয়া নাই, পরন্তু ছায়াচ্ছন্ন বৃক্ষতলে শিবনাথের সঙ্গে বিশ্রম্ভালাপে ব্যাপৃত। এই বিচ্ছেদ দ্বিতীয় ও চরম স্তরে পৌঁছিল সেইদিন যেদিন আশুবাবু, কমল ও অজিত মনোরমাকে শিবনাথের বুকের উপর মাথা রাখিয়া নিদ্রিত থাকিতে দেখিল। শিবনাথের বাসায় যাইয়া কমল এই অসুস্থতার স্বরূপ আবিষ্কার করিল এবং তাহাদের আলাপে প্রমাণিত হইল যে ইহাদের মধ্যে বিচ্ছেদ সম্পূর্ণ হইয়া গিয়াছে। এই কাহিনীর তৃতীয় স্তরে দেখিতে পাই শিবনাথের সঙ্গে মনোরমার বিবাহ হইতেছে এবং সেই বিবাহে কমল অকুণ্ঠিত সম্মতি দিয়াছে। সমালোচকচূড়ামণি মনীষী অ্যারিষ্টটল্ বলিয়াছেন, নাটকে (তথা উপন্যাসে) বর্ণিত কাহিনীতে তিনটি বিভাগ থাকিবে—আদি, মধ্য ও অন্ত। এই কাহিনীর মধ্যে এই বিভাগ তিনটি অতিশয় সুস্পষ্ট ও সুবিন্যস্ত। ইহাদের মধ্য দিয়া কমলের যুক্তি ও তর্ক রূপ গ্রহণ করিয়াছে।

অনেকে বলিয়া থাকেন 'শেষপ্রশ্ন' শুধু কথার সমষ্টি ; ইহার মধ্যে গল্পাংশের অভাব আছে। এইরূপ মত একেবারে ভিত্তিহীন না হইলেও সর্বতোভাবে গ্রাহ্য নহে। কমল প্রচুর তর্ক করিয়াছে এবং এক রাজেন্দ্র ছাড়া অন্য সকলের মনে তাহা ধাঁধা জন্মাইয়াছে ; কিন্তু সেই তর্ক একটি গতিশীল কাহিনীর মধ্য দিয়া গড়িয়া উঠিয়াছে। তর্কবহুল প্রচারমূলক উপন্যাসের মাপকাঠি ঘটনাবহুল ডিটেক্‌টিভ উপন্যাসের বা শিশুপাঠ্য ভূতের কাহিনীর মাপকাঠি হইতে স্বতন্ত্র। প্রচারমূলক সাহিত্যের কাহিনীকে যুক্তি তর্ক হইতে বিচ্ছিন্ন করিয়া দেখা যায় না, আবার তাহার যুক্তি তর্ককেও ঘটনার বিবর্তন হইতে পৃথক করিলে উহা প্রাণহীন হইয়া পড়ে। প্রচারধর্মী যে কোনও শ্রেষ্ঠ উপন্যাস বা নাটকের পর্যালোচনা করিলে দেখিতে পাই, এই শ্রেণীর সাহিত্যে তর্ক ও কাহিনীর সম্পর্ক অচ্ছেদ্য। বস্তুতঃ, এই শ্রেণীর সাহিত্যের উদ্দেশ্য হইতেছে কতকগুলি ঘটনাব ঘাত-প্রতিঘাতের মধ্য দিয়া কোনও বিশিষ্ট ভাবধারার পরিণতির চিত্র আঁকা। এইভাবে বিচার করিলে দেখা যাইবে যে 'শেষপ্রশ্ন' উপন্যাসে প্লটের অভাব বা অপ্রাচুর্য নাই। সাধারণতঃ, এই প্রকারেব নাটক বা উপন্যাসে যেরূপ প্লট থাকে, এই প্লট তদপেক্ষা ঘটনাবিরল নহে। বরং ইহার মধ্যে যেরূপ একটি সুশৃঙ্খল, সুবিন্যস্ত কাহিনী পাওয়া যায় অনেক গল্পেই তাহা দুর্লভ।

এই কাহিনীতে একটি ব্যাপারে খট্‌কা লাগে। কমলের ফিলজফি যাচাই করা হইয়াছে এমন একজন লোকের সম্পর্কে যে অতিশয় নীচ ও পাষণ্ড। শিবনাথের অতীত জীবনের যে কাহিনী দেওয়া হইয়াছে, কমলের সঙ্গে সে যে প্রতারণা করিয়াছে, আশুবাবুর গৃহে সে যে অশান্তি আনিয়াছে, তাহাতে তাহার বিরুদ্ধে ঔদাসীন্যের ভাব আসা বা ঘৃণার উদ্রেক হওয়া স্বাভাবিক। তাহাকে অম্লান বদনে বিদায় দেওয়ার মধ্যে ক্ষমাশীলতা ও ঔদার্যের প্রমাণ আছে সন্দেহ নাই, কিন্তু আনন্দের যে চিরচঞ্চলতার জয়গান কমল করিয়াছে, তাহার প্রকৃষ্ট উদাহরণ নাই। কারণ শিবনাথের নীচতার কথা জানার পর তাহার প্রতি কোনও আকর্ষণ থাকিতে পারে না ; তখন তাহাকে পরিত্যাগ করার মধ্যে কোনও ক্ষোভের ভাব আসিতে পারে না, বরং ভারমুক্তির ও পরিতৃপ্তির নিঃশ্বাস আসাই স্বাভাবিক। কমলের মনের প্রকৃত পরীক্ষা হইত যদি শিবনাথ এমন একজন লোক হইত যে সর্বতোভাবে বরণীয়, যাহাকে কমল পাইয়া হারাইয়াছে অথচ হারাইয়াও পুনরায় পাইতে চাহে। তাহা হইলে কমলের হৃদয়াবেগের সঙ্গে সঙ্ঘর্ষ হইত তাহার সচেতন বুদ্ধির, এবং সেইখানেই তাহার মনের সত্যিকার বিচার হইত। 'ঘরে বাইরে'তেও অনুরূপ

ত্রুটি আছে। ডক্টর শ্রীযুক্ত শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় বলিয়াছেন, 'সন্দীপের বাহিরের রাজবেশের অন্তরালে খড়মাটিরাংতার শুষ্ক কঙ্কাল যদি বাহির হইয়া না পড়িত, তাহার নির্লজ্জ ভোগলোলুপতার বীভৎসতা উদ্ঘাটিত না হইত, যদি সে নিখিলেশের যোগ্য প্রতিদ্বন্দ্বীপদবাচ্য হইতে পারিত, তবে এই অগ্নি-পরীক্ষায় কি ফল হইত বলা যায় না।……মানদণ্ড নিরপেক্ষভাবে ধরিলে বিচার…… সহজ হইত না।' 'ঘরে বাইরে'র সমস্যা 'শেষপ্রশ্ন'-এর সমস্যা হইতে ভিন্ন রকমের, কিন্তু উভয় উপন্যাসের মধ্যেই রহিয়াছে একটি ত্রুটি।

অজিত ও কমলের প্রণয়কাহিনী উপন্যাসের অন্যতর প্রধান উপজীব্য। অজিত ভাবপ্রবণ; সে সহজেই উচ্ছ্বসিত হইয়া পড়ে। সুতরাং কমলের প্রতি আকৃষ্ট হইয়া উঠা তাহার পক্ষে স্বাভাবিক। তাহার বাগ্‌দত্তা প্রণয়িনী মনোরমা কমলকে প্রবঞ্চিত করিয়াছে; কাজেই কমলের প্রতি তাহার স্নেহ ও সমবেদনা ছিল। স্নেহ, সমবেদনা ও শ্রদ্ধা ভালবাসায় রূপান্তরিত হইল। কমলের মনেও তাহার প্রতি প্রণয় সঞ্চারিত হইয়াছিল। এই প্রণয়েব আদানপ্রদানের যে বর্ণনা দেওয়া হইয়াছে তাহার মধ্যে কোন বিশেষ শিল্পচাতুর্য নাই। প্রথম দিন কমল অজিতকে খাওয়াইয়া যে সকল কথা বলিল, তাহা প্রগল্‌ভতার পরিচায়ক। কমলের মতবাদের মধ্যে দুইটি দিক্ আছে—একটি অতীতের বন্ধন হইতে মুক্তি দিতে চায় আর একটির লক্ষ্য বর্তমানে সুখভোগের প্রতি। একটি যাচাই করা হইয়াছে শিবনাথের প্রতি ব্যবহারে আর একটির পরিচয় পাই অজিতের সঙ্গে প্রণয়ের আদানপ্রদানে। প্রথম কাহিনীতে ত্রুটি থাকিলেও কমলের মত তাহার আচরণের মধ্য দিয়া স্পষ্ট হইয়া উঠিয়াছে। শিবনাথের প্রতি তাহার ক্রোধ নাই, প্রতিহিংসা গ্রহণের ইচ্ছা নাই; শিবনাথের ব্যবহারে সে আঘাত পাইয়াছে, কিন্তু তাহার চিত্তের নবীনতা, সজীবতা, নির্ভয়তা বিনষ্ট হইয়া যায় নাই। যাহা শিবনাথের নিকট হইতে সে পাইয়াছে, তাহাই তাহার পক্ষে যথেষ্ট, আরও কেন পাওয়া গেল না ইহা লইয়া সে আক্ষেপ করিতেও লজ্জা বোধ করে। কিন্তু অজিতের সঙ্গে তাহার ব্যবহারে সেই সজীবতা নাই; তাহার প্রণয়নিবেদনে প্রগল্‌ভতা আছে কিন্তু উল্লাস নাই, আগ্রহ আছে কিন্তু উৎসাহ নাই। অজিত যেন সহায়হীনার আশ্রয়, উচ্ছ্বসিত প্রণয়ের উৎস নহে। দেহ ও মনের পরিপূর্ণ যৌবনের অকুণ্ঠিত জয়গান যে করিয়াছে, তাহার ব্যবহারে সেই উন্মুক্ততা নাই, ভাষায় সেই আবেগ নাই। সে যেন অতিশয় শ্রান্ত, অতীতের বন্ধনকে যে অস্বীকার করিয়াছে, ভবিষ্যতের সম্পর্কে তাহার নিঃশঙ্ক সাহস ও আশা নাই। যে

চিরচঞ্চলতার বিজয় ঘোষণা করিয়াছিল, সে যেন থামিতে চায়। যে সুখ সে পাইয়াছে তাহাকে সে যেন ঐশ্বর্যের মত ভোগ করিতে পারে না, সম্বলের মত আঁকড়াইয়া ধরিতে চায়। উপন্যাসের উপসংহারে সে অজিতকে বলিয়াছে, "তোমার দুর্বলতা দিয়েই আমাকে বেঁধে রেখো। তোমার মত মানুষকে সংসারে ভাসিয়ে দিয়ে যাবো, এত নিষ্ঠুর আমি নই……ভগবান্ তো মানিনে, নইলে প্রার্থনা কোবতাম দুনিয়ার সকল আঘাত থেকে তোমাকে আগলে বেখেই একদিন যেন আমি মরতে পারি।" এই সেই কমল!

শিবনাথ-কমল-অজিতের কাহিনী উপন্যাসের মূল উপজীব্য। কিন্তু ইহা ছাড়া আবও দুই একটি বিষয় আছে যাহা মুখ্য না হইলেও উল্লেখযোগ্য। কমলকে নানা অবস্থায় নানা পরিবেষ্টনের মধ্যে ফেলিয়া ঔপন্যাসিক তাহাব মতবাদের নানা শাখাপ্রশাখা এবং তাহার বুদ্ধির ও অনুভূতিব ক্রিয়া-প্রতিক্রিয়া দেখাইয়াছেন। তাহার মনের গতি যেমন দ্রুত তেমনি বৈচিত্র্যময়। তাজমহলের আর্টকে সে শিরোধার্য করিয়াছে, কিন্তু চিরবিরহীব "ভুলি নাই, ভুলি নাই, ভুলি নাই, প্রিয়া" বাণী তাহাব কাছে গৌরবহীন, প্রায় অর্থহীন। অন্য কতকগুলি মতের কথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। তবু এইখানে দুই একটির পুনরুক্তি অবান্তর হইবে না। হবেন্দ্রের ব্রহ্মচর্য-আশ্রমের নিস্ফল দারিদ্র্যচর্চা তাহার সুতীক্ষ্ণ সমালোচনা আকর্ষণ করিযাছে এবং বোধ হয় ইহাবই ফলে আশ্রম উঠিযা গিযাছে। আশুবাবু বিপত্নীক, মৃত স্ত্রীর স্মৃতি তাঁহাব কাছে সজীব। ইহার জন্য বর্তমানের সমস্ত সম্ভোগ হইতে তিনি বিরত হইয়াছেন। কমল ইহাকে মনেব জডতা বলিয়া উপেক্ষা কবিযাছে। নীলিমা বাল্যবিধবা; স্বামীব পুণ্যস্মৃতি বক্ষে ধারণ করিয়া সে পবেব গৃহের নিঃস্বার্থ গৃহিণী ও পরের ছেলের নিঃস্বার্থ জননী হইয়াছে। কমলের কাছে ইহা গৃহিণীপনার মিথ্যা অভিনয়, কাজেই ইহাকে সে কোনও সম্মানই দেয় না। ইহা অদ্ভুত হইতে পারে, কিন্তু ভাল নহে। আশুবাবু ও নীলিমার আদর্শের সঙ্গে কমলের আদর্শের সঙ্গতি নাই, কিন্তু তৎসত্ত্বেও ইহারা তাহাব প্রতি আকৃষ্ট হইয়াছে এবং সেও তাহাদের প্রতি আসক্তি অনুভব কবিয়াছে। কমল কাহারও নিকট হইতে বিন্দুমাত্র সাহায্য গ্রহণ করিতে অনিচ্ছুক; কিন্তু দারিদ্র্যের পীড়নে আশুবাবুর কাছে মেযের মত হাত পাতিতে তাহার আপত্তি হয় নাই। নীলিমাকে সে ভালবাসে এবং তাহার ভালবাসাও সে পাইয়াছে। এই স্নেহের আদানপ্রদান মনের গভীর ঐক্যের উপর প্রতিষ্ঠিত নহে, তাই ইহার মধ্যে ভাবপ্রবণতার আতিশয্য আছে। প্রবন্ধান্তরে দেখাইয়াছি যে

শরৎচন্দ্র অনেক সময় বাহিরের সজ্ঘর্ষকে প্রাধান্য দিয়া ভাবাতিশয্যের (sentimentality) সৃষ্টি করেন। এইখানেও, তিনি বাহিরের মিলকে বড় করিয়া দেখাইয়াছেন বলিয়া অতিশয়োক্তি দোষ ঘটিয়াছে। ভাবাবেগ (sentiment) ও ভাবাতিশয্য (sentimentality)—ইহাদের মধ্যে যে অনির্দেশ্য অথচ সুস্পষ্ট সীমারেখা আছে তাহা রক্ষিত হয় নাই। বিশেষ করিয়া আশুবাবুর কমলকে 'কাকাবাবু' বলিয়া সম্বোধন করার অনুরোধ, কমলের তাহাতে সম্মতি ও অসম্মতি, আশুবাবুর হাতে কমলের হাত দেওয়া, নীলিমা ও কমলের সম্ভাষণ ও আপ্যায়ন—এই সব ক্ষুদ্র ক্ষুদ্র ব্যাপারে ন্যাকামির গন্ধ রহিয়াছে।

এই উপন্যাসের মধ্যে আর্টের দিক দিয়া সর্বাপেক্ষা দুর্বল কাহিনী হইতেছে নীলিমার। কমলের সঙ্গে তাহার সৌহার্দ্যের যে চিত্র দেওয়া হইয়াছে তাহার কোনও উল্লেখযোগ্য বৈশিষ্ট্য নাই, স্নেহের আদানপ্রদানের বাহ্যাড়ম্বর আছে, কিন্তু অন্তরের সুগভীর তলদেশে ইহার ভিত্তি খুঁজিয়া পাওয়া যায় না। নীলিমার নিজের মনে যে পরিবর্তন আসিয়াছে, আশুবাবুর প্রতি তাহার যে ভাবের উদ্রেক হইয়াছে, তাহাও অতিশয় অপ্রত্যাশিত। ইহা শুধু অতর্কিত ও অশোভন নহে, অবিশ্বাস্যও। নীলিমার অবস্থা সম্পূর্ণরূপে করুণ করিবার জন্য, গ্রন্থকার অবিনাশবাবুকে একটি বিবাহ দেওয়াইয়াছেন; যিনি এতকাল বিপত্নীক থাকিলেন তিনি হঠাৎ স্বাস্থ্যান্বেষণে যাইয়া আত্মীয়ের পীড়াপীড়িতে পুনরায় দারপরিগ্রহ করিলেন। গ্রন্থের মূল কাহিনীর সঙ্গে নীলিমার সম্পর্ক নাই, অথচ তাহাকে খুব একটা বড় স্থান দেওয়া হইয়াছে। গল্পের এই অংশকে যথেষ্ট চিত্তাকর্ষক করিবার জন্য, এই সকল অদ্ভুত ব্যাপার সংঘটন করান হইয়াছে।

অক্ষয়ের পরিবর্তন এই শ্রেণীর ঘটনা। উপন্যাসের প্রথম অংশে অক্ষয়ের প্রয়োজন হইয়াছিল, কমলের বিরুদ্ধতা করিবার জন্য, এবং এই উপন্যাসের হাস্যরসের মূলে রহিয়াছে অক্ষয়ের সঙ্কীর্ণতা ও অতিরিক্ত শুচিতা। এই রকম চরিত্রকে বেশীক্ষণ পুরোভাগে রাখা যায় না, কারণ ইহারা অনমনীয়, বারংবার একরকমের কথা বলিবে ও একরকমের কার্যই করিবে। তাই কিছুকাল পরে ইহাদের কার্যকলাপ একঘেয়ে, নীরস হইয়া পড়ে। তারপর, কমল যখন সকলের চিত্ত সম্পূর্ণভাবে জয় করিয়া ফেলিয়াছে তখন অক্ষয় থাকিয়াও কিছুই করিতে পারিত না। সে শুধু কলহ করিত ও ভর্ৎসনা পাইত। এই সব কারণে তাহাকে উপন্যাসের শেষার্ধ হইতে অপসারিত করিয়া দেওয়া হইয়াছিল। উপসংহারে আবার তাহাকে আনা হইল। ম্যালেরিয়ায় ভুগিয়া এবং

গ্রামের দুরবস্থা দেখিয়া এই রুচিবাগীশের মন নরম হইয়া গিয়াছিল। সে কমলের কাছে স্নেহ ও চিঠি ভিক্ষা করিল এবং বলিল যে কমলের কথা সে প্রায়ই ভাবিবে। এই সেই অক্ষয়। তাহার পরিবর্তন (অধোগতি?) শুধু যে আকস্মিক তাহা নহে, ইহা সম্ভাব্যতার সীমাও অতিক্রম করিয়াছে।

কেহ কেহ বলিবেন, অসম্ভব কি সম্ভব হয় না? প্রতিদিন আমরা কি এমন ঘটনা দেখিতেছি না যাহা ঘটিবার পূর্বে অবিশ্বাস্য বলিয়া মনে হইয়াছিল? এইখানে স্মরণ করাইয়া দেওয়া ভাল, আর্ট ও জীবনের মধ্যে একটি মৌলিক প্রভেদ আছে। ব্যবহারিক জীবনের সত্যকে সম্ভাব্যতার দায় গ্রহণ করিতে হয় না; সে চক্ষুর সম্মুখে ঘটিয়া যায়, তাহাকে স্বীকার করিয়া লইতে হয়। কিন্তু আর্টের মূল রহিয়াছে মনে, ব্যবহারিক জীবনে নহে। এখানে শুধু ঘটনা ঘটিলেই চলিবে না, তাহাকে বিশ্বাস্য হইতে হইবে, সম্ভবের সীমা লঙ্ঘন করিলে তাহার চলিবে না। আর্টের অন্যতম প্রধান উদ্দেশ্য হইতেছে সন্দেহকে নিরস্ত করা, অবিশ্বাসকে অচল করা। উত্তর-পশ্চিম ভারতে বিরাট ভূমিকম্প হইয়া গেল। ইহা হওয়া উচিত ছিল কিনা, পারিপার্শ্বিক অবস্থার সঙ্গে ইহার সঙ্গতি আছে কিনা, ইহাকে প্রত্যাশা করা হইয়াছিল কিনা, এই সমস্ত প্রশ্নের সঙ্গে ইহার সম্পর্ক নাই। কিন্তু আর্টে অপ্রত্যাশিত, অবিশ্বাস্য ঘটনা আনিলেই চলিবে না, শিল্পীকে দেখাইতে হইবে ইহা অতর্কিত হইলেও সম্পূর্ণ আকস্মিক নহে; ইহার বীজ পারিপার্শ্বিক অবস্থার মধ্যে ছিল এবং লোকচক্ষুর অন্তরালে তাহা সঞ্জীবিত হইয়াছিল। এই অবশ্যস্বীকার্য মানদণ্ড দিয়া বিচার করিলে দেখা যাইবে নীলিমার কাহিনী ও অক্ষয়ের পরিবর্তন অতিনাটকীয়, অবিশ্বাস্য ও অসম্ভব।

উপন্যাসে আর একটি চরিত্র আছে সে এক হিসাবে সর্বাপেক্ষা উল্লেখযোগ্য। সে রাজেন। কমলের ব্যক্তিত্বের কাছে সকলেই নতি স্বীকার করিয়াছে, শুধু করে নাই রাজেন, এবং কমল বুঝিয়াছে সে অন্য পুরুষ হইতে বিভিন্ন। তাহার কাছে রমণীর বিশিষ্ট আকর্ষণ নাই, কাহারও সঙ্গে গায়ে পড়িয়া সে ভাব করিতে চাহে না, নিজের সুনির্দিষ্ট পথ হইতে কোন কারণেই সে বিচ্যুত হয় না। রাজেন বিপ্লবী, কিন্তু গ্রন্থের মধ্যে বিপ্লববাদের কথা নাই। বিপ্লবী অন্যের সংস্পর্শে কি ভাবে ব্যবহার করে, সাধারণ জীবনে তাহার আচরণ কিরূপ তাহাই দেখান হইয়াছে। রাজেন্দ্রের ইতিহাস অদ্ভুত হইলেও অস্বাভাবিক নহে। জীবনের রাজপথ ছাড়িয়া যাহারা অলিতে-গলিতে সঞ্চরণ করে, তাহাদের কার্যকলাপ অন্য সকলের কার্যকলাপ হইতে স্বতন্ত্র। রাজেনের ব্যক্তিত্ব

অতিশয় প্রখর ; সে বিনা প্রয়োজনে কথা বলে না, নিজেকে জাহির করে না, কিন্তু কর্তব্যপথ হইতে কিছুতেই বিচলিত হয় না। কমলের বন্ধুত্বকে সে অস্বীকার করে নাই, গ্রহণও করে নাই, তাহার সাহায্য সে পাইয়াছে কিন্তু কমলের দ্বারা সে অণুমাত্র প্রভাবান্বিত হয় নাই। তাহার আদর্শ কমলের আদর্শ হইতে বিভিন্ন, কিন্তু কমল তাহাকে পরাস্ত করা দূরে থাকুক তর্কে আহ্বান করিতেও পারে নাই। একবার মাত্র সে নিজের মত প্রকাশ করিয়াছে, তখনই কমল বুঝিয়াছে যে ন্যায়ের তর্ক ও ভাবের বিলাস হইতে সে বহুদূরে। পরের জন্য সে আত্মোৎসর্গ করিতে সদা প্রস্তুত, এই হিসাবে সে আদর্শপন্থী। অথচ যাহাদের জন্য সে খাটিতেছে, জীবন বিসর্জন দিতেছে তাহাদের দুঃখে সে ভাঙ্গিয়া পড়ে নাই। সে অশ্রুপাতপ্রবণ সাধারণ বাঙ্গালী নহে। দীন, নীচ, প্রপীড়িতদের জীবনের স্বরূপ সে জানে, সে বস্তুতান্ত্রিক, রিয়ালিষ্ট। আদর্শবাদী হইয়াও সে বস্তুতান্ত্রিক, তাই সে হাস্যরসিক। তাহার হাস্যরসানুভূতি আদর্শবাদ ও বস্তুতান্ত্রিকতার মধ্যে সংযোগের সেতু। রাজেনের হাস্যরসের মধ্যে কঠোর ব্যঙ্গ আছে; তবু এই রসবোধই জীবনের বোঝাকে লঘু করিয়া দিয়াছে। তর্ক না করিয়াও সে কমলকে বুঝাইয়া দিয়াছে যে তাহার মতবাদ কত অন্তঃসারশূন্য। সে দেখাইয়াছে যে বাহিরের অনুষ্ঠান বাদ দিয়া মন চলিতে পারে না; যে মনের মিল মতের দ্বৈধকে অগ্রাহ্য করে তাহা শুধু ভাবের বিলাস। কমলের মতে সত্যের ভিত্তি মনে, অনুষ্ঠান বহিঃপ্রকাশমাত্র। রাজেন্দ্রের বক্তব্য এই যে, বাহ্য অভিব্যক্তি ছাড়া সত্যের কোন আধার নাই, অনুষ্ঠানের সাহায্য ব্যতিরেকে সে আপনাকে প্রকাশিত, প্রতিষ্ঠিত করিতে পারে না। প্রাচীন ভারত বা নব্য য়ুরোপের দোহাই দিয়া সে নিজের মতকে সমর্থন করে নাই, তাহার মত প্রতিষ্ঠিত হইয়াছে নিজের জীবনের গভীর ভিত্তির উপর। তাই কমল তাহার কাছে নত হইয়াছে, তাহাকে নত করিতে পারে নাই।

আর একটি লোকের কথা উল্লেখ না করিলে বর্তমান আলোচনা অসম্পূর্ণ রহিয়া যাইবে। তিনি হইতেছেন আশুবাবু। উপন্যাসের মূল কাহিনীর সঙ্গে তাঁহার সম্পর্ক নাই বলিলেই চলে, অথচ তাঁহার প্রশান্ত হাস্যে উপন্যাসখানি প্রোজ্জ্বল হইয়া উঠিয়াছে। উপন্যাসে নানা প্রকারের চরিত্রের সমাবেশ হইয়াছে—গুণী অথচ চরিত্রহীন শিবনাথ, ব্রহ্মচারী হরেন্দ্র, বিপ্লবী রাজেন, ভাবপ্রবণ অজিত, শুদ্ধাচারিণী হিন্দু বিধবা নীলিমা ও বিদ্রোহী কমল। ইহারা বিভিন্ন প্রকৃতির লোক, কিন্তু আশুবাবু সকলের মনের কথা

বুঝিয়াছেন, সকলকেই ভালবাসিয়াছেন, সকলের শ্রদ্ধা সমানভাবে আকর্ষণ করিয়াছেন। তাঁহার মনের প্রশস্ততা অনন্যসাধারণ তাই সকলের অন্তরে তিনি সমানভাবে প্রবেশ করিতে পারেন, কোন লোকের প্রতি তাঁহার কোন বিরুদ্ধতা নাই। কমল তাঁহার আদর্শকে বারংবার আঘাত করিয়াছে, তাঁহার মনকে জরাগ্রস্ত বলিয়া তুচ্ছ করিয়াছে, অথচ কমলের কথা তিনি অতি সহজে বুঝিয়াছেন, তাহাকে ভালবাসিয়াছেন, তাহার মতবাদকে শিরোধার্য করিতে না পারিলেও স্বীকার করিয়াছেন। বিপ্লবী রাজেনকে তিনি খুব কমই দেখিয়াছেন, কিন্তু তাহার প্রতিও তাঁহার শ্রদ্ধা ও মমত্ববোধের অবধি নাই।* তিনি বিলাতফেরৎ, পাশ্চাত্য শিক্ষায় শিক্ষিত; তথাপি ভারতবর্ষের সংস্কৃতির প্রতি তাঁহার অসীম শ্রদ্ধা। তিনি নিজে মৃত স্ত্রীর স্মৃতি বক্ষে ধারণ করিয়া একনিষ্ঠ প্রেমের আদর্শ দেখাইয়াছেন, আবার কমলকে তিনি সর্বান্তঃকরণে আশীর্বাদ করিতে চেষ্টা করিয়াছেন। বেলার বিবাহ বিচ্ছেদে তিনি সম্মতি দিয়াছিলেন; এমন কি শিবনাথের সঙ্গে তাঁহার মেয়ের বিবাহে পর্যন্ত আপত্তি করেন নাই।

তাঁহার হৃদয়ের প্রশস্ততার সঙ্গে আর একটি জিনিষ জড়িত ছিল। তাহা হইতেছে বৈরাগ্য। তিনি বিপত্নীক, ঐশ্বর্যশালী হইয়াও ভোগের কীট নহেন। সংসারের মধ্যে থাকিয়াও তিনি যেন সব কিছু হইতে বহু ঊর্ধ্বে বিরাজ করিতেছেন, কোন কালিমা বা জড়তা তাঁহাকে স্পর্শ করিতে পারে নাই। তাই সকল বিষয়ের মাধুর্য তিনি গ্রহণ করিতে পারেন, অথচ কোন কিছুর মধ্যেই তিনি আবদ্ধ থাকেন না। এই বৈরাগ্য ছিল বলিয়াই তিনি সুগভীর শোকের স্মৃতি অনুক্ষণ বহন করিয়াও সদা প্রফুল্ল থাকিতেন, এবং কঠিন আঘাত পাইয়াও তিনি যে মনোরমাকে ক্ষমা করিতে পারিয়াছিলেন তাহার মধ্যেও এই বৈরাগ্যের পরিচয় আছে। তিনি সব চেয়ে বেশী বিচলিত হইয়াছিলেন নীলিমার ব্যবহারে; ইহার একটি কারণ এই যে ইহার মধ্যে তাঁহার বিরাগী চিত্ত নূতন বন্ধনের চিহ্ন দেখিয়াছিল। আশুবাবুর হাসি প্রভাতের আলোর মত উজ্জ্বল, তাহার মত শুভ্র ও পবিত্র এবং তাহারই মত সবাইকে সমানভাবে প্রফুল্ল করে; আবার প্রভাতের আলোর মতই ইহা আসে দূর, বহু দূর হইতে।

* তিনি শুধু অক্ষয়কে ভয় করেন, কারণ অক্ষয় সঙ্কীর্ণমনা ও পরের দোষানুসন্ধিৎসু। অথচ অক্ষয়ের বিরুদ্ধেও তাঁহার কোন বিদ্বেষ নাই।

## অষ্টম পরিচ্ছেদ

# ছোট গল্প

ছোট গল্পের পরিসর ছোট। সুতরাং তাহার মধ্যে একটি ঘটনাকেই প্রাধান্য দেওয়া হয়। তাহার মধ্যে চরিত্রের বিস্তৃত বিশ্লেষণ করা বা ঘটনাপরম্পরার মধ্য দিয়া কোন কাহিনীর পরিণতির চিত্র আঁকা সম্ভবপর নহে। গল্পলেখক কোন একটি ঘটনাকে কেন্দ্র করিয়া তাঁহার গল্পটি সজ্জিত করেন, পারিপার্শ্বিক অবস্থার ঠিক সেই দিকের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন যাহা ঐ কেন্দ্রীয় ঘটনার সঙ্গে সংশ্লিষ্ট, এবং এখানে চরিত্রেরও শুধু আংশিক অভিব্যক্তিই সম্ভবপর হয়। সুতরাং ছোট গল্পে একটি রসঘন নিবিড়তা ও ঐক্য আছে যাহা সুদীর্ঘ উপন্যাসে পাওয়া যায় না।

শরৎচন্দ্র তাঁহার শ্রেষ্ঠ উপন্যাসে নারীহৃদয়ের বিচিত্র ও জটিল দ্বন্দ্বের চিত্র আঁকিয়াছেন। এই দ্বন্দ্বের অভিব্যক্তি হইয়াছে নানা ক্ষুদ্র ও বৃহৎ ঘটনার মধ্য দিয়া, পারিপার্শ্বিক অবস্থার পরিবর্তনের সঙ্গে সঙ্গে এই দ্বন্দ্বের স্বরূপ বদ্‌লাইয়াছে আবার ইহাই পারিপার্শ্বিক অবস্থাকে নিয়ন্ত্রিত করিয়াছে। এই প্রকারের দ্বন্দ্ব ছোট গল্পের পক্ষে উপযোগী নহে। কারণ দ্বন্দ্বের প্রধান লক্ষণ এই যে ইহা সুদীর্ঘ, ইহার পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণেই উপন্যাসের বিশেষত্ব। রাজলক্ষ্মীর সঙ্গে শ্রীকান্তের দেখা হইয়াছিল অতর্কিতে, কিন্তু তাহার পর রাজলক্ষ্মীর মনে নানাভাবের যে ক্রিয়াপ্রতিক্রিয়া চলিতে লাগিল তাহা যেমন বিচিত্র তেমনি দীর্ঘায়ত। এই কাহিনীর কোন অংশে সেই আকস্মিকতা বা সম্পূর্ণতা নাই যাহার মারফতে ইহা ছোট গল্পের বিষয়ীভূত হইতে পারে। শরৎপ্রতিভার অভিব্যক্তির উপযুক্ত বাহন বড় উপন্যাস—ছোট গল্প নহে।

কখনও কখনও শরৎচন্দ্র ছোট গল্পের আশ্রয় লইয়া তথায় এমন সমস্ত কাহিনীর অবতারণা করিয়াছেন যাহা উপন্যাসের পক্ষেই সমধিক উপযোগী। এই সকল গল্পে ছোট গল্পের সংক্ষিপ্ততা আছে, কিন্তু তাহার বৈশিষ্ট্য নাই। ইহারা ক্ষুদ্রাবয়ব, কিন্তু তাহার কারণ এই যে গ্রন্থকার একটি সুদীর্ঘ উপন্যাসকে সঙ্কীর্ণ সঙ্কুচিত করিতে চাহেন। যে বিস্তৃত বিশ্লেষণ আমরা দাবী করিতে পারি, তাহা তিনি দিতে প্রস্তুত নহেন। শরৎচন্দ্রের ছোট গল্পের মধ্যে 'আঁধারে আলো' প্রসিদ্ধি লাভ করিয়াছে, যদিও তাহার আখ্যানভাগ

উপন্যাসের পক্ষেই বেশী উপযোগী। গ্রন্থকার গল্পের সূচনা করিয়াছেন ধীরে ধীরে, বিজলীর প্রতি সত্যেন্দ্রনাথের প্রণয়ের যে উন্মেষ হইয়াছে তাহার চিত্র অতি সুচারুরূপে অঙ্কিত হইয়াছে। কিন্তু বিজলীর গৃহে তাহাদের যে মিলন হইল তাহার বর্ণনায় এই গল্পের মৌলিক ত্রুটি ধরা পড়িয়াছে। সুরাপানোন্মত্তা বাইজী প্রথমে সত্যেন্দ্রনাথকে লইয়া বহু কদর্য তামাসা করিল, তাহাকে সঙ সাজাইল, অভিনয়ের ভঙ্গীতে হাঁটু গাড়িয়া বৈষ্ণব পদাবলী হইতে "আজু রজনী হাম ভাগে পোহায়নু" পদটি আবৃত্তি করিয়া সত্যেন্দ্রের পদরেণু ভিক্ষা করিল। এই তরুণ যুবকের প্রণয়ের নবীনতা ও অকপটতা, তাহার মনের শুচিতার প্রতি পানোন্মত্তা রমণীর অণুমাত্র দৃষ্টি নাই। সে তামাসাচ্ছলেই তাহার দাসীকে সত্যেন্দ্রের জন্য খাবার আনিতে বলিল, কিন্তু যেই দেখিল সত্যেন্দ্র তাহার ছোঁওয়া অথবা তাহার দেওয়া খাবার খাইতে প্রস্তুত নহে, অমনি তাহার মনে এক গভীর পরিবর্তন আসিল। সেই চটুলতা, সেই নির্লজ্জতা চলিয়া গেল, সুরামদির কণ্ঠে আসিল অপূর্ব কমনীয়তা। এই পরিবর্তন আকস্মিক, অদ্ভুত, প্রায় অসম্ভাব্য।

মানবহৃদয়ের পরিবর্তন যে যুক্তিশাস্ত্রের অনুশাসন মানিয়াই চলিবে, এইরূপ মনে করিবার কোনো কারণ নাই। কিন্তু যে পরিবর্তন অতর্কিতে আসিল, তাহা ধীরে ধীরে কিরূপ সহজ হইয়া পড়িল, গল্পে তাহার বর্ণনা নাই। রাজলক্ষ্মীর পক্ষে পিয়ারী বাইজী ছিল একটা বাহিরের খোলসমাত্র, তবু রাজলক্ষ্মী তাহাকে একদিনেই সম্পূর্ণরূপে পরিত্যাগ করিতে পারে নাই। বিজলী বাইজী ছিল সত্যি সত্যি বাইজী। যত অতর্কিতে তাহার পরিবর্তন আসিয়াছে বলিয়া গল্পে বর্ণিত হইয়াছে, তত অতর্কিতে বাইজীর জীবনে অনুরূপ পরিবর্তন আসা সম্ভব কিনা এবং সেই পরিবর্তন অর্ধচেতন মদোন্মত্ত অবস্থায় আসা সম্ভব কিনা—এই সব প্রশ্ন মনে স্বতঃই উদিত হয়। যদি এই ভাবে এই পরিবর্তন আসা সম্ভবপরই হয়, তবু ইহাকে আপনার করিয়া লইতে, অভ্যস্ত জীবনযাত্রা পরিত্যাগ করিলেও অভ্যস্ত চিন্তা ও অনুভূতির পথ ত্যাগ করিতে সময় লাগে। গল্পে তাহার কিছুই দেখান হয় নাই। গল্পের শেষের অংশে দেখি বাইজী বিজলীর সর্বত্যাগিনী মূর্তি। যে বিস্তীর্ণ বিশ্লেষণের সাহায্যে এই পরিবর্তন স্পষ্ট ও বিশ্বাস্য হইত, তাহা দীর্ঘ উপন্যাসেই সম্ভব, স্বল্পপরিসর ছোট গল্পে ইহার আভাসমাত্র সূচিত হইতে পারে। বিজলীর মদোন্মত্ত লালসাপঙ্কিল জীবন, তাহার মধ্যে প্রকৃত প্রণয়ের পূর্বরাগ, প্রত্যাখ্যানাহত প্রেমের বেদনা, ব্যর্থপ্রণয়িনীর কাতরতা, অনুতপ্ত পতিতার

